তো সর্ব্বস্ব পণ ক'রে তাদের বিয়ের ব্যবস্থা করেছিলাম আমি। কিন্তু এখন দেখছি, বিধবা-বিবাহ তো চললই না, কুমারীদের পর্য্যন্ত বিয়ে হওয়া দুঃসাধ্য হয়ে উঠেছে। সেই কথাটি জানবার জন্যেই তোমার কাছে এসেছি আজ। এমন সুন্দর চেহারা তোমার, বিয়ে হয় নি কেন বল তো?

মেয়েটি। [ অনুযোগভরে ] পাত্রই জোটে না, বিয়ে হবে কি ক'রে?

বিদ্যাসাগর। কেন, দেশে পুরুষ নেই?

মেয়েটি। ভাল পাত্র বড় বেশি পণ চায়। আমার বাবা গরীব মানুষ, কোথা পাবেন অত টাকা?

বিদ্যাসাগর। [ সবিস্ময়ে ] গরিবের মেয়ে বুঝি তুমি! ও বাবা, তোমার সাজসজ্জা দেখে ভেবেছিলাম, তুমি বুঝি বা কোন রাজারাজড়ার মেয়ে!

মেয়েটি একটু অপ্রতিভ হইল

মেয়েটি। এসব বাইরেই এমনই ঝকমকে দেখতে, দাম খুব বেশি নয়। এই দেখুন না, এই জর্জেটখানার দাম মাত্র দশ টাকা।

বিদ্যাসাগর। তাও তো খুব কম নয় মা। আমার বাবার মাসিক বেতন ছিল দশ টাকা, তাই দিয়ে সংসার চালাতে হ'ত তাঁকে। তোমার বাবার মাইনে কত?

মেয়েটি। দেড়শো।

বিদ্যাসাগর। তা হ'লে তো বেশ মোটা মাইনে। তবু তোমার জন্যে একটি বর যোগাড় করতে পারেন নি তিনি!

মেয়েটি চুপ করিয়া রহিল

বেশ তো, তিনি না পেরেছেন, না পেরেছেন, তুমি তো সাবালিকা হয়েছ, তুমি নিজেই পছন্দ ক'রে বিয়ে কর না কাউকে।

মেয়েটি। [ ওষ্ঠভঙ্গি করিয়া ] সব অপদার্থের দল, কাকে পছন্দ করব বলুন?

বিদ্যাসাগর। ঠিক বলেছ, তাই দেখছি, সব অপদার্থ। [একটু পরে] কিন্তু দেখ, এর জন্যে তোমরাই দায়ী।

মেয়েটি। [সবিস্ময়ে] আমরা দায়ী?

বিদ্যাসাগর। হ্যাঁ, তোমরাই। নারীর মনের কামনাই তো পুরুষের চরিত্র গঠন করে। তোমরা তো আজকাল পুরুষের চরিত্রে বীরত্ব মনুষ্যত্ব এসব কামনা করছ না, তোমরা কামনা করছ পুরুষ চাকরি ক'রে হোক, চুরি ক'রে হোক, যেমন ক'রে হোক রাশি রাশি টাকা রোজগার ক'রে আনুক, আর তোমরা তাই দিয়ে দিব্যি গাড়ি-বাড়ি গয়না কর। তোমাদের কামনা অনুসারে তাই দেশ জুড়ে চাকর আর চোরের সৃষ্টি হয়েছে। এখন আফশোস করলে কি হবে বল? তোমরা যেদিন দারিদ্র্যকে তুচ্ছ ক'রে মনুষ্যত্বকে বরণ করতে প্রস্তুত হবে, সেদিন আবার এই কাপুরুষদের ভেতরই সত্যিকার মানুষ দেখা দেবে। [সহসা] আচ্ছা, তোমাদের এমন মতিচ্ছন্ন হ'ল কবে থেকে বল দিকি? আগে মেয়েরা কামনা করত, শিবের মত স্বামী হোক—যে শিব নগ্ন দরিদ্র, কিন্তু মৃত্যুঞ্জয় নীলকণ্ঠ—

মেয়েটির আত্মসম্মানে একটু আঘাত লাগিল

মেয়েটি। আমাদের দেশে ভাল ছেলে যে নেই তা নয়, এমন ভাল ছেলে আছে যারা মহৎ আদর্শের জন্য প্রাণ পর্য্যন্ত দিতে পারে।

বিদ্যাসাগর। [সোল্লাসে] এই তো চাই! ওদের মধ্যেই একজনকে পছন্দ কর না।

মেয়েটি হাসিয়া ফেলিল

বিদ্যাসাগর। ও, পছন্দ ক'রে রেখেছ বুঝি একজনকে?

মেয়েটি। শুধু আমার পছন্দ হ'লেই তো চলবে না।

বিদ্যাসাগর। আবার কার পছন্দ চাই?

মেয়েটি। বাপ-মার, সমাজের।

বিদ্যাসাগর। ভাল ছেলেকে বিয়ে করলে বাধা দেবেন তাঁরা ?

মেয়েটি। দেবেন, যদি—

বিদ্যাসাগর। এদেশ এখনও বদলায় নি দেখছি। বাধা মানবে কেন তুমি, লেখাপড়া শিখছ কেন তবে ? আলোর কাছে অন্ধকার টিকতে পারে কখনও ? বিধবা-বিবাহেও সমাজ বাধা দিয়েছিল, সে বাধা কি আমি মেনেছিলুম ?

মেয়েটি। তা হ'লে আপনি বিদ্রোহ করতে বলছেন ?

বিদ্যাসাগর। নিশ্চয়।

মেয়েটির মুখ আনন্দে উদ্ভাসিত হইয়া উঠিল

মেয়েটি। [ একটু ইতস্তত করিয়া, সহসা ] চেহারা দেখবেন তার, আমার কাছে ফটো আছে, নিয়ে আসি দাঁড়ান।

উত্তরের অপেক্ষা না করিয়া মেয়েটি ছুটিয়া গিয়া ঘরের কোণে রক্ষিত তোরঙ্গের নিকট হাঁটু গাড়িয়া বসিল এবং তোরঙ্গ খুলিতে লাগিল। বিদ্যাসাগর নিঃশব্দচরণে বাহির হইয়া গেলেন। মেয়েটি ফোটো বাহির করিয়া আনিল

মেয়েটি। কই, কোথায় গেলেন আপনি— ?

বাহিরে মেঘের গুরুগুরু শব্দ শোনা যাইতে লাগিল

যবনিকা